—সুশীলা!

সুশীলা তাহাকে টানিতে টানিতে বলিল—ভয় নেই, এস!

তাহারা অঙ্গনটুকু পার হইয়া গেল।

সুশীলা অশ্রুভারাক্রান্তস্বরে ডাকিল—নগুদা'!

নগু চলিতে চলিতে বলিল—কেন বল্ দিকিনরে—কি হয়েছে সুশীলা? তুই এমন ভাবে, নগুর কাছে ফিরে আসবি—এ যে স্বপ্নেরও অগোচর সুশীলা!

সুশীলা চুপ্!

—কি বল্ ত ভাই ব্যাপারখানা?

আঃ—চল।

নগুর কৌতুহল অদম্য হইয়া উঠিয়াছিল, বলিল—বল্না সুশীলা?

—মনে আছে নগু-দা, যেদিন কাকা বিয়ের সম্বন্ধ ঠিক করেন, তুমি কি বলেছিলে? মনে আছে?

—না; কি বল্ত?

—মনে নেই? সেই যে...

কেবলমাত্র তাহার দৃষ্টির ভাব প্রকাশেই নগুর বিস্মৃতির দ্বার ঠেলিয়া সে কথাগুলা মনের মধ্যে উঁকি মারিল। সে কথা বলিয়াছিল বলিয়া আজ নগু অনুতপ্ত; মুখখানা ম্লান হইয়া গেল।

কদম ও ভরস সামনেই দাঁড়াইয়াছিল; বাড়ীর বাহিরে পা দিতেই তাহারা উভয়ে সামনা-সামনি হইয়া পড়িল।

নগু বলিল—এরা এসেছে সঙ্গে?

—হ্যাঁ।

একটা মোড় ফিরিতেই তাহার নারী-কণ্ঠের উচ্চ আর্তনাদ শুনিতে পাইল। কে-জানে কেন সে স্বর সুশীলার বড় পরিচিত, বড় আপনার,

বড় প্রিয় বোধ হইল। কান্নার কথাগুলা কিছুই বোঝা যাইতেছিল না, সুশীলা থমকিয়া দাঁড়াইয়া পড়িল।

নগু-র ও গা কাঁপিতেছিল। গ্রামে কাহার ঘরে কি সর্বনাশ হইল? আজ দুইদিন সে ভিন্ন গ্রামের মাঠে চাষ করিতে গিয়াছিল, অপরাহ্নে ফিরিয়া আসিয়াছে। গ্রামের কিছুই খবর জানিত না; ইচ্ছা হইতেছিল, ছুটিয়া খবর নেয়, শোকার্ত্তকে সান্ত্বনা দেয়, কিন্তু সুশীলা— আসিয়াছে যে।

যত কাছে—শব্দ তত স্পষ্ট।

সুশীলা সভয়ে কহিল—কোন্ দিক থেকে আওয়াজটা আসছে নগু-দা?

—মনে হচ্ছে ত বোসেদের বাড়ী। তোকে ও-বাড়ীতে রেখে দেখ্ছি, চ'-না।

কিন্তু দশ পা অগ্রসর হইতেই সুশীলার রক্ত জল হইয়া গেল। এ-যে তাহারই দুঃখিনী জননীর আর্ত্ত ধ্বনি! এ-যে তাঁহারই হাহাকার! তবে কি তাহার কাকা...

সুশীলা ছুটিল; নগু তাহার সঙ্গে ছুটিল; কদম-ও পিছনে পড়িয়া রহিতে চাহিল না; নগদ অষ্ট আনা পয়সা এবং রাত্রিবাসের স্থানের লোভে রাম ভরস তেয়ারীও ছুটিল।

এ-যে সুশীলার নাম করিয়াই চীৎকার উঠিয়া আকাশ খানাকে কাটিয়া ফেলিতেছে।

সুশীলা প্রাণপণ শক্তিতে ছুটিয়া গৃহে পা দিয়াই শুনিতে পাইল, তাহার পিতৃব্য কাকিমাকে বলিতেছেন—কাল রাত্রেও বেশ ছিলেন, আজ বেলা আট-টার সময় হঠাৎ দম বন্ধ হয়ে মারা গেছেন। কলকাতায় মস্ত বড় নামজাদা জমিদার, খবরের কাগজে কত শোক